


ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর কাব্যের পরিচয় নিষ্প্রয়োজন। অন্নদামঙ্গলের অঙ্গীভূত হইলেও ইহা নিজেই একখানি সম্পূর্ণ কাব্য। বাজারে বিদ্যাসুন্দরের নানা সংস্করণ আছে। কিন্তু এ যাবৎ ইহার কোন রাজসংস্করণ প্রকাশিত হয় নাই। স্বর্গত সতীশচন্দ্র মিত্র মহাশয়ের ইচ্ছা ছিল, কাব্যখানিকে নানা চিত্রে সুশোভিত ও উৎকৃষ্ট কাগজে সুন্দরভাবে মুদ্রিত করিয়া প্রকাশ করেন; এমন কি, তিনি তাহার আয়োজনও করিতেছিলেন। কিন্তু তাঁহার আকস্মিক মৃত্যুতে কার্য্যটি অসম্পূর্ণ থাকিয়া যায়। নানা বাধা-বিঘ্ন সত্বেও আমরা অধুনা তাহা সম্পূরণের সাধ্যমত যত্ন ও চেষ্টা করিয়াছি। গ্রন্থখানি বহু ত্রিবর্ণ ও রেখাচিত্রে সুশোভিত এবং উৎকৃষ্ট কাগজে মুদ্রিত করিয়া প্রকাশ করিলাম। ইহাতে ভারতচন্দ্রের প্রবচনগুলি, তাঁহার সংক্ষিপ্ত জীবন-বৃত্তান্ত, সাধারণের সুবিধার জন্য টীকা প্রভৃতি দেওয়া হইয়াছে। তথাপি একটী ত্রুটী রহিয়া গেল। আশা আছে, সহৃদয় পাঠক-পাঠিকাগণের নিকট হইতে উৎসাহ পাইলে দ্বিতীয় সংস্করণে তাহা সংশোধন করিয়া লইব। ইতি—

কলিকাতা

আসাঢ় ১৩৪১

**প্রকাশক**

# ভারতচন্দ্র রায় গুণাকর

[ বর্দ্ধমান জেলায় ভুরস্থট পরগণা। এই ভুরস্থট পরগণায় পেঁড়ো-বসন্তপুর গ্রামের নিকট নরেন্দ্রপুর নামক স্থানে ( ১১১৯ সালে ) ১৬৩৪ শকে ভারতচন্দ্রের জন্ম হয়। ইহাঁর পিতা রাজা নরেন্দ্রনারায়ণ রায় ( মুখোপাধ্যায় ) বড় জমিদার ছিলেন। তিনি বার্ষিক প্রায় তিন লক্ষ টাকা রাজস্ব আদায় পাইতেন। স্বীয় সম্পত্তি রক্ষার জন্য তিনি তাঁহার অধিকৃত স্থান গড়বন্দী করিয়া বাস করিতেন। ভারতচন্দ্রের শৈশবকাল আদর-যত্নে কাটিয়াছিল, কিন্তু বাল্যকালেই হঠাৎ দৈন্যদশার মধ্যে নিপতিত হইয়া আজীবন প্রতিকূল অবস্থার সহিত সংগ্রাম করিতে হইয়াছিল। কোন কারণে তাঁহার পিতা রাজা নরেন্দ্রনারায়ণের সহিত বর্দ্ধমানের মহারাণী বিষ্ণুকুমারীর মত-বিরোধ হয়। তাহার ফলে নরেন্দ্রনারায়ণ সপরিবারে গ্রাম ছাড়িয়া পলায়ন করেন। ভারতচন্দ্র নওয়াপাড়া গ্রামে মাতুলালয়ে আশ্রয় পাইলেন এবং নিকটবর্ত্তী তাজপুর গ্রামের টোলে সংক্ষিপ্ত সার ব্যাকরণ ও অভিধান পড়িতে লাগিলেন।

তাজপুরে পাঠকালীন নিকটবর্ত্তী শারদা গ্রামের কেশরকুনী গোত্রীয় নরোত্তম আচার্য্যের দ্বিতীয়া কন্যার সহিত ভারতচন্দ্রের বিবাহ হয়। ইতিমধ্যে রাজা নরেন্দ্রনারায়ণ বর্দ্ধমান মহারাণীর কৃপালাভ করিয়া আবার পেঁড়োগ্রামে আসিয়া বসবাস আরম্ভ করিয়াছিলেন। ভারতচন্দ্র সংস্কৃত-শিক্ষা শেষ করিয়া পিতার নিকট ফিরিয়া আসিলেন। কিন্তু ভ্রাতৃবর্গের প্রতিকূলতায় বেশীদিন বাড়ীতে থাকিতে পারেন নাই। তাঁহার অপকৃষ্ট ঘরে বিবাহ ও ফারসী শিক্ষা না করিয়া সংস্কৃত শিক্ষা হেতু জ্যেষ্ঠ ভ্রাতারা তাঁহাকে ক্রমাগত গঞ্জনা দিতে লাগিলেন। অভিমানী ভারতচন্দ্র শেষে মনোদুঃখে গৃহত্যাগ করিলেন।

হুগলী জেলার দেবানন্দপুরের মুন্সীরা তখন বিশেষ খ্যাত ছিলেন। ইঁহারা কায়স্থ ও বিশেষ সম্পন্ন লোক। ভারতচন্দ্র এখানে আশ্রয় লাভ করিয়া গৃহস্বামী রামচন্দ্র মুন্সীর যত্নে ফারসী ভাষা শিক্ষা করিতে লাগিলেন। তিনি ব্রাহ্মণ এজন্য গৃহস্বামী যে সিধা দিতেন তাহা স্বহস্তে রন্ধন করিয়া খাইতেন।

এই সময় হইতে তিনি কবিতা রচনা আরম্ভ করেন। একসময় মুন্সী বাড়ীতে সত্যনারায়ণের পূজা হইতেছিল। তাঁহার উপর সত্যনারায়ণের কথা বলিবার ভার দেওয়া হয়। কথা কহিবার সময় তিনি স্বরচিত ব্রতকথা পাঠ করিয়া সকলকে চমৎকৃত করিয়া দেন।

দেবানন্দপুরে পাঁচ বৎসর কাটাইয়া ও পারস্য ভাষায় বিশেষ মান লাভ করিয়া তিনি বিংশতি বর্ষ বয়সে আপন বাটীতে ফিরিয়া আসিলেন। কিছু দিন পরে খাজনা প্রেরণাদি লইয়া বর্দ্ধমান রাজসরকারের সহিত পিতা নরেন্দ্রনারায়ণের কিছু গোলযোগ হওয়ায় তিনি প্রতিকার জন্য বর্দ্ধমান গেলেন। রাজাকে বুঝাইয়া শান্ত করিবার কিছু দিন পরে আবার গোলমাল বাধিল। এবার

মহারাজা নরেন্দ্রনারায়ণের ইজারা লোপ করিলেন। ভারতচন্দ্রও রাজরোষে পতিত হইয়া কারাগারে নিক্ষিপ্ত হইলেন। যাহা হউক, কারাধ্যক্ষের কৃপায় শীঘ্র মুক্তি লাভ করিয়া তিনি তাঁহার ভৃত্য রঘুনাথ সমভিব্যাহারে পুরুষোত্তম যাত্রা করিলেন। পথে কটক নগরীতে মহারাষ্ট্র সুবেদার শিবভট্টের অনুগ্রহ লাভ করিয়া তাঁহারা পুরুষোত্তম ধামে বাস করিবার অনুমতি প্রাপ্ত হন। শিবভট্ট আদেশ দেন যে ভারতচন্দ্র সভৃত্য বিনাকরে তীর্থবাসী হইতে পারিবেন এবং সকল মঠেই সসম্মানে স্থান পাইবেন। তাঁহাদের ভরণপোষণের জন্য একখানি বলরামী আট্‌কে নির্দ্দিষ্ট হইয়াছিল।

সর্ব্বদা বৈষ্ণব সাহচর্য্যে ও শ্রীভাগবত শ্রবনহেতু ভারতচন্দ্রের মনে বৈরাগ্যের সঞ্চার হয়। তিনি গৈরিক বসন ধারণ পূর্ব্বক উদাসীন সন্ন্যাসীর বেশ পরিগ্রহ করেন এবং বৃন্দাবনগামী কয়েকজন বৈষ্ণবের সহিত বৃন্দাবন যাত্রা করেন। পদব্রজে চলিতে চলিতে ইহাঁরা খানাকুল কৃষ্ণনগরে আসিয়া গোপীনাথজীর মন্দিরে আশ্রয় লইলেন। এই খানাকুল কৃষ্ণনগরে ভারতচন্দ্রের এক শ্যালিকার বিবাহ হইয়াছিল। একদা ভারতচন্দ্র গোপীনাথজীর মন্দিরে সংকীর্ত্তণ শ্রবনে রত আছেন, ইত্যবসরে ভৃত্য রঘুনাথ গোপনে ভারতচন্দ্রের শ্যালিকালয়ে সমস্ত সংবাদ জানাইল। শ্যালিপতি আসিয়া ভারতচন্দ্রকে নিজবাটী লইয়া গেলেন এবং গৃহী সাজাইয়া কয়েকদিন পরে শ্বশুরবাড়ী লইয়া চলিলেন। সুদীর্ঘকাল পরে স্বামী-স্ত্রীর মিলন হইল। অনেক দিনের পর স্ত্রীকে দেখিয়া তাঁহার মনে প্রেম ও প্রীতির সঞ্চার হয়। শ্বশুরালয় হইতে যাইবার সময় তিনি শ্বশুরকে বলিলেন, "যতদিন আমি অর্থোপার্জ্জন দ্বারা পৃথক বাটী নির্ম্মাণ করিতে না পারি ততদিন আপনার কন্যাকে আমার পিতৃভবনে পাঠাইবেন না।"

এইবার ভারতচন্দ্রের অর্থোপার্জ্জনের স্পৃহা হইল এবং উদ্দেশ্য সাধন সংকল্পে তিনি ফরাসডাঙ্গায় আগমন করিয়া শ্রোত্রীয় পালধিবংশীয় বিখ্যাত ধনী ফরাসী গভর্ণমেণ্টের দেওয়ান ইন্দ্রনারায়ণ চক্রবর্ত্তী চৌধুরীর আশ্রয় গ্রহণ করেন। মহারাজ কৃষ্ণচন্দ্র মধ্যে মধ্যে ঋণগ্রহণ আবশ্যক হইলে চৌধুরী মহাশয়ের বাটীতে আগমন করিতেন। এইরূপ একসময় মহারাজ কৃষ্ণচন্দ্রের ফরাসডাঙ্গা অবস্থান কালে, চৌধুরী মহাশয় কথাপ্রসঙ্গে ভারতচন্দ্রের সবিশেষ পরিচয় মহারাজকে জ্ঞাত করেন। বিদ্যোৎসাহী মহারাজ সমাদর করিয়া ভারতচন্দ্রকে কৃষ্ণনগরে লইয়া যান এবং মাসিক ৪০৲ বৃত্তি নির্দ্ধারিত করিয়া তাঁহাকে সভাকবির পদে নিযুক্ত করেন। ক্রমে মহারাজ তাঁহার গুণের পরিচয় পাইয়া তাঁহাকে "গুণাকর" উপাধি দেন এবং অন্নদামঙ্গল ও বিদ্যাসুন্দর রচনায় উৎসাহিত করেন। অন্নদামঙ্গল ও বিদ্যাসুন্দর পাঠ করিয়া মহারাজ কৃষ্ণচন্দ্র বিশেষ আনন্দিত হইয়াছিলেন এবং কবির সাংসারিক অবস্থা সমস্ত জানিতে পারিয়া তাঁহাকে বার্ষিক ৬০০৲ শত টাকা রাজস্বে মূলাজোড় গ্রামখানি ইজারা দেন এবং বাটী নির্ম্মাণের জন্য ১০০৲ প্রদান করেন। যথাসময়ে কবি মূলাজোড়ে সস্ত্রীক গৃহপ্রবেশ করিলেন। এই সময় তাঁহার রসমঞ্জরী গ্রন্থ প্রণীত হয়। মূলাজোড় অবস্থান কালে পিতা নরেন্দ্রনারায়ণ গঙ্গাতীরে বাস করিবার ইচ্ছায় পুত্রের ভবনে আসিলেন। এই খানেই তাঁহার দেহত্যাগ হয়।

মূলাজোড়ে কিছুদিন সুখ-শান্তিতে কাটিবার পর আবার তাঁহার ভাগ্যাকাশে মেঘের উদয় হইল। বৰ্দ্ধমানের মহারাণী বর্গীর ভয়ে মূলাজোড়ের সন্নিহিত কাউগাছী গ্রামে এইসময় বাস করিতে আসিলেন। তিনি মহারাজ কৃষ্ণচন্দ্রের নিকট হইতে কর্ম্মচারী রামদেব নাগের নামে মূলাজোড় পত্তনি লয়েন। ভারতচন্দ্রের বিশেষ আপত্তি ছিল, কিন্তু কৃষ্ণচন্দ্র তাঁহাকে গুস্তে গ্রামে নিষ্কর জমি প্রদান করিয়া ও অনেক বুঝাইয়া ক্ষান্ত করেন। নিষ্কর জমি পাইয়া ভারতচন্দ্র গুস্তে গ্রামে উঠিয়া যাইতে ইচ্ছুক হন, কিন্তু মূলাজোড়বাসিগণের নির্ব্বন্ধাতিশয়ে তিনি স্থান ত্যাগ করিতে পারেন নাই।

পত্তনিদার রামচন্দ্র নাগের অত্যাচার কাহিনী "নাগাষ্টক" নামক আটটী সংস্কৃত শ্লোকে লিপিবদ্ধ করিয়া ভারতচন্দ্র মহারাজ কৃষ্ণচন্দ্রের নিকট পাঠাইয়া দেন। মহারাজ নাগাষ্টক পাঠে যুগপৎ প্রীত ও ব্যথিত হন। নাগাষ্টকের কবিত্ব তাঁহাকে যেমন আনন্দ দান করিয়াছিল, বৰ্দ্ধমান রাজকর্ম্মচারী রামচন্দ্র নাগের অত্যাচার কাহিনী তাঁহাকে তেমনি ব্যথিত করিয়াছিল। তিনি বৰ্দ্ধমান মহারাণীর নিকট এই কবিতা পাঠাইয়া দেন, ফলে অত্যাচার বন্ধ হয়। এই মূলাজোড়ে ১৬৮২ শকে ৪৮ বৎসর বয়সে ভারতচন্দ্রের মৃত্যু হয়।" ]



# বিদ্যাসুন্দরের আখ্যায়িকা

যে আখ্যায়িকাটিকে অবলম্বন করিয়া এই কাব্যখানির সৃষ্টি তাহা অতি সাধারণ। ঘটনার স্থান বাঙ্গালার একটি বিখ্যাত নগর। প্রধান নায়ক বিদেশী কিন্তু কাল প্রাচীন। তৎসত্ত্বেও ইহার কোথাও সহজ রসের সামান্য অভাবও ঘটে নাই। সমগ্র কাব্যখানি রসে, ভাবে পরিপূর্ণ। শব্দলালিত্যে, অলঙ্কার প্রাচুর্য্যে ও ছন্দঝঙ্কারে ইহা অপূর্ব্ব। যেখানে ইহা উচ্ছৃঙ্খল, নৈতিক শাসনের সীমা লঙ্ঘন করে, সেখানেও ইহার শব্দ ও ধ্বনি চিত্তকে অবশ হইতে দেয় না, সজাগ রাখে। অবশ্য রসাস্বাদন চিত্তবৃত্তির উপরই নির্ভর করে এবং ইহারও তারতম্য দেখা যায়।

এ যাবৎ দশজন কবির দশখানি বিদ্যাসুন্দর আবিষ্কৃত হইয়াছে। পরস্পরের সহিত মূল আখ্যায়িকায় কিঞ্চিৎ ব্যতিক্রম দেখা গেলেও সবগুলিই প্রায় একরূপ।

সেগুলি আলোচনার স্থান আমাদের নাই। কেবল ভারতচন্দ্রের বিদ্যাসুন্দরের আখ্যায়িকাটি বর্ণনা করিতেছি—

পূর্ব্বকালে বর্দ্ধমানে বীরসিংহ রায় নামে এক প্রবল পরাক্রান্ত নরপতি ছিলেন। তাঁহার পাঁচ পুত্র ও বিদ্যা নামে এক রূপবতী ও বিদুষী কন্যা ছিল।

"প্রতিজ্ঞা করিল সেই বিচারে জিনিবে যেই
পতি হবে সেই সে তাহার।"

ইহা শুনিয়া বিদ্যাকে পত্নীরূপে লাভের আশায় নানাদিগ্দেশ হইতে রাজপুত্রগণ আসিতে লাগিলেন। কিন্তু বিচারে বিদ্যার নিকট সকলকেই পরাজয় মানিতে হইল। এই ভাবে দিন যায়; বিদ্যার পতি লাভ হয় না। রাজা চিন্তিত হইয়া পড়িলেন। পরিশেষে শুনিলেন, বর্দ্ধমান হইতে ছয় মাসের পথে, দক্ষিণে, কাঞ্চীপুর নামে একটি দেশ আছে; সেখানে রাজা গুণসিন্ধু রায় রাজত্ব করেন।

"সুন্দর তাঁহার সুত বড় রূপ গুণযুত
বিদ্যায় সে জিনিবে বিদ্যায়।"

বীরসিংহ কাঞ্চীপুররাজের নিকট পত্রে সবিশেষ সমাচার জানাইয়া একজন ভাট পাঠাইলেন। ভাট রাজসমীপে পত্র দিয়া সকল কথা নিবেদন করিলে সুন্দর ভাটকে নিভৃতে—

"জিজ্ঞাসে বিদ্যার রূপগুণ"

ভাট উত্তর দিল—

"বাণী যদি শেষ হয়
তবু নহি কহিতে নিপুণ॥
বিধি চক্ষু দিল যারে সে যদি না দেখে তারে
তাহার লোচনে কিবা ফল।"

ভাটমুখে বিদ্যার রূপগুণের বর্ণনায় সুন্দরের মনে পূর্ব্বরাগের সঞ্চার হইল। সুন্দর আকুল অন্তরে ভাবিতে লাগিলেন "হায় বিদ্যা কোথা বিদ্যা কবে বিদ্যা পাব।" ভাবিতে ভাবিতে বিদ্যাকে লাভের আকাঙ্খা প্রবল হইল; তিনি শপথ করিলেন—

"মন্ত্রের সাধন কিম্বা শরীর পতন।"
"একা যাব বর্দ্ধমান করিয়া যতন।
যতন নহিলে কোথা মিলয়ে রতন॥"

তারপর একদিন পিতামাতাকে না জানাইয়া, রাজ্যের কাহাকেও কিছু না বলিয়া দ্রুতগামী অশ্বে বর্দ্ধমান যাত্রা করিলেন। সঙ্গে দোসর রহিল কেবল পিঞ্জরাবদ্ধ আপনার "পড়া শুক।"

সুন্দর চলিয়াছেন। "কাঞ্চীপুর বর্দ্ধমান ছয় মাসের পথ।" কিন্তু তাঁহার অশ্ব "তীর তারা উল্কা বায়ু" অপেক্ষাও দ্রুতগামী। দেখিতে দেখিতে স্বদেশ-বিদেশ, কত পর্ব্বত ও নদী পার হইয়া গেল, কত নব নব দৃশ্য সুন্দরের চোখে পড়িল এবং মাত্র "ছয়দিনে অশ্ব মনোরথ গন্তব্যস্থলে উত্তরিল।" সেখানে পৌছিয়া "জানিলা লোকের মুখে এই বর্দ্ধমান।"

সুশোভিত সমৃদ্ধ নগরী; দেখিয়া সুন্দর মুগ্ধ হইলেন। তাঁহার মনে হইল—"ধন্য গৌড় যে দেশে এদেশ।" কিন্তু নগরের প্রবেশপথেই বাধা।

"যাইতে প্রথমথানা জিজ্ঞাসে করিয়া মান।
কোথা হইতে আইলা কোথা যাও।"

সুন্দর দ্বারীকে আত্মপরিচয় দিলেন—

"সুন্দর বলেন ভাই আমি বিদ্যা ব্যবসাই
দাক্ষিণাত্য কাঞ্চীপুর ধাম।
এসেছি বিদ্যার আশে যাইব রাজার পাশে
সুকবি সুন্দর মোর নাম॥"

কিন্তু বেশভূষা দেখিয়া দ্বারীর সে কথায় প্রত্যয় হইল না। সে বলিল—"তুমি বিদ্যা-ব্যবসাই অর্থাৎ পড়ো নয়—চোর কিম্বা হবা হরকরা।"

সুন্দর অবশ্য তাহার কথায় ক্রুদ্ধ হইলেন না। তিনি বলিলেন—

"নীচ যদি উচ্চভাষে সুবুদ্ধি উড়ায় হাসে"; আমি চোর বটে কিন্তু "বিদ্যা-চোর।"

যাহা হউক, পরিশেষে দ্বারীকে সন্তুষ্ট করিয়া বকশীশ দিয়া সুন্দর পদব্রজে নগরে প্রবেশ করিলেন; এবার তাঁহার সঙ্গে রহিল "খুঙ্গী পুঁথি ধুতি পাখী।" পড়ুয়ার বেশ বটে।

তিনি নগরে প্রবেশ করিয়া পথে পথে পরিভ্রমণ করিলেন। তারপর "সম্মুখে দেখেন সরোবর মনোহর" কিন্তু—

"জলেতে নিবায় জ্বালা সর্ব্বলোকে কয়।
এ জল দেখিয়া জ্বালা দশগুণ হয়।"

সুন্দর সেই সরোবরে স্নান-পূজাদি শেষ করিয়া—

"সঙ্গেতে দাড়িম ছিল ভাঙ্গিয়া কৌতুকে,
আপনি খাইলা কিছু কিছু দিলা শুকে॥"

তারপর "আকুল হইয়া বৈসে বকুলের মূলে।
দ্বিগুণ আগুন জ্বলে বকুলের ফুলে॥

সেই সরোবরে "হেনকালে নগরিয়া যতেক নাগরী
স্নান করিবারে আসে সঙ্গে সহচরী॥"

তাহারা সুন্দরের রূপ দেখিয়া মুগ্ধ হইল এবং স্ব স্ব দুর্ভাগ্য চিন্তা করিয়া নানারূপ খেদ করিতে লাগিল। তারপর—

"স্নান করি যায় সবে নিজ নিজ ঘর॥"

যাইতে যাইতে সুন্দরের প্রতি—

"আন ছলে পুনঃ চাহে ফিরিয়া ফিরিয়া।
পিঞ্জরের পাখীমত বেড়ায় ঘুরিয়া॥"

সুন্দর তখন আপন মনে নিজের শুকপাখীটির সহিত নানা শাস্ত্রালাপ করিতেছেন।

ওদিকে "সূর্য্য যায় অস্ত গিরি আইসে যামিনী।
হেনকালে তথা এক আইল মালিনী॥
কথায় হীরার ধার হীরা তার নাম।
দাঁত ছোলা মাজা দোলা হাস্য অবিরাম॥

হীরা "তুলিতে বৈকালি ফুল আইল সেই পাড়া।"

সুন্দরকে দেখিয়া তাহার মনে কৌতূহল হইল। সে সুন্দরের বসন-ভূষণ দেখিয়া অনুমান করিল—

"এদেশী না হবে দেখি বিদেশীর প্রায়।" এবং
"কাছে আসি হাসি হাসি করয়ে জিজ্ঞাসা
কে তুমি কোথায় যাবে কোনখানে বাসা॥"

সুন্দর তাহাকে আত্মপরিচয় দিয়া বলিলেন—

"এসেছি নগরে আজি বাসা নাহি পাই।"
"ভাল ঠাঁই পাই যদি তবে করি বাসা।"

মালিনীও নিজের পরিচয় দিয়া বলিল—

"আমি দিব বাসা এস আমার আলয়॥"

সুন্দর তাহার গৃহে থাকিতে সম্মত হইলেন এবং মালিনীর সহিত সম্পর্ক পাতাইয়া তাহাকে বলিলেন "মাসী।" অমনি

"মালিনী বলিছে বটে সুজন চতুর।
তুমি মোর বাপ বাছা বাপের ঠাকুর॥"

তারপর উভয়ে মিলিয়া মালিনীর গৃহোদ্দেশ্যে যাত্রা করিলেন। মালিনীর বাড়ীখানি ক্ষুদ্র কিন্তু সুদৃশ্য। তাহার

"চৌদিকে প্রাচীর উচা কাছে নাহি গলি ঘুচা
পুষ্পবনে ঢাকে শশী রবি॥
নানা জাতি ফুটে ফুল উড়ে বৈসে অলিকুল
কুহু কুহু কুহরে কোকিল।
মন্দ মন্দ সমীরণ রসায় ঋষির মন
বসন্ত না ছাড়ে এক তিল॥"

সুন্দর হৃষ্টমনে সেখানে বাস করিতে লাগিলেন। মালিনী তাঁহার হাট-বাজার করিয়া দেয়, রন্ধনাদির নানা আয়োজন করে, সুন্দর স্বহস্তে নিজের আহার্য্য প্রস্তুত করেন।

দ্বিতীয় দিন দ্বিপ্রহরে আহারাদির পর তিনি মালিনীকে আপনার শয্যাপার্শ্বে বসাইয়া "রাজবাটির সমাচার" জিজ্ঞাসা করিলেন। সুচতুরা

"হীরা বলে সে সকল কব রে বাছনি।
পরিচয় দেহ আগে কে বট আপনি॥"
বিষয় আশয়ে বুঝি রাজপুত্র হবে।
আমার মাথার কিরা চাতুরী না কবে॥"

সুন্দর হীরার নিকট কিছুই গোপন করিলেন না, আপনার সত্য পরিচয় দান করিলেন। হীরাও তাঁহার প্রশ্নের উত্তর দিল—

"অর্দ্ধেক বয়স রাজা এক পাটরাণী।
পাঁচ পুত্র নৃপতির সবে যুব জানি॥
এক কন্যা আইবড় বিদ্যা নাম তার।
তার রূপগুণ কহা অসাধ্য আমার॥"
"কে বলে শারদ শশী সে মুখের তুলা।
পদ নখে পড়ি তার আছে কতগুলা॥"

বিদ্যার রূপ-গুণের প্রশংসা শুনিয়া সুন্দর তাঁহার সহিত পরিচয়ের সুযোগ অন্বেষণ করিতে লাগিলেন। পরিশেষে এক কৌশল উদ্ভাবন করিয়া মালিনীকে বলিলেন—

"নিত্য নিত্য মালা তুমি বিদ্যারে যোগাও।
একদিন মোর গাঁথা মালা লয়ে যাও॥

মালা মাঝে পত্র দিব তাহে বুঝা-শুঝা।

বেড়া নেড়ে যেন গৃহস্থের মন বুঝা ॥"

পর প্রভাতে মালিনী নানা জাতি পুষ্প চয়ন করিয়া আনিল। সুন্দর তাহার দ্বারা এক গাছি সুন্দর মালা গাঁথিলেন এবং পুষ্পময় কাম ও একটি শ্লোক রচনা করিয়া তাহার মধ্যে অতি কৌশলে রাখিয়া দিলেন। এদিকে মালা গাঁথিতে গাঁথিতে—

"বেলা হইল উচুর প্রচুর ভয় মনে।

ফুল লয়ে গেল হীরা রাজার ভবনে ॥"

বিদ্যা মালিনীর আশায় "পূজার আসনে" বসিয়া আছেন, ফুলের অভাবে পূজা করিতে পারিতেছেন না। মালিনী তাঁহার সমীপে উপস্থিত হইয়া ভয়ে ভয়ে—

"সুন্দরের গাঁথা মালা দিলেক বিদ্যারে।"

কিন্তু পূজায় ব্যাঘাত হওয়ায় বিদ্যা অত্যন্ত ক্রুদ্ধা হইয়া উঠিয়াছিলেন। মালিনীর নিকট হইতে মালা ও পুষ্প গ্রহণ করিয়াও সন্তুষ্ট হইতে পারিলেন না। তাহাকে তিরস্কার করিতে লাগিলেন।

তাঁহার তিরস্কারে হীরা—

"কাঁদি কহে শুন রাজকুমারী।

ক্ষম অপরাধ আমি তোমারি ॥

তোমার কাজ অবহেলা করি এমন সাধ্য আমার নাই। এই সুন্দর মালাখানি গাঁথিতেই বিলম্ব হইয়াছে। মনে করিয়াছিলাম ইহা পাইয়া তুমি সন্তুষ্ট হইবে। কিন্তু এখন দেখিতেছি, শ্রম হইল বৃথা ঘটিল ভ্রম।" হীরার

"বিনয়তে বিদ্যা হইল বশ।

অস্ত গেল রোষ উদয় রস ॥"

বিদ্যা মালাখানি হাতে লইয়া বলিলেন—"

"এ গাঁথনি আই নহে তোমার ॥"

তাহার মত বৃদ্ধার এমন মোহন মালা রচনা সম্ভব নয়। হয় হীরার যৌবন ফিরিয়া আসিয়াছে, না হয়, কেহ তাহাকে শিখাইয়া দিয়াছে। বিদ্যার কথা শুনিয়া—

"হীরা কহে তিতি আঁখির নীরে ॥

যৌবন জীবন গেলে কি ফিরে ॥"

বিদ্যা মালাখানি ঘুরাইয়া ফিরাইয়া দেখিতে দেখিতে তাহার মধ্যকার—

"খোলে কৌটা কল ছুটিল।

শরহেন ফুলশর ফুটিল ॥

শিহরিল ধনী দেখিয়া কল।

শ্লোক পড়ি আরও হৈল বিকল ॥"

তিনি হীরাকে জিজ্ঞাসা করিলেন—

"গড়িল যেজন সেজন কেমন।"

কিন্তু এবার হীরার অভিমান হইল; সে বিদ্যার নিকট সুন্দরের পরিচয় দিতে দিতে তাহার রূপগুণের ব্যাখ্যা করিল এবং সেই সঙ্গে বলিল—

"তোমার লাগিয়া নাগর রাখিয়া
গালি লাভ হৈল মোর।
যাহার লাগিয়া চুরি করি গিয়া
সেইজন কহে চোর॥"

হীরা অভিমান ভরে চলিয়া যাইতে উদ্যত হইল। কিন্তু

"আঁচলে ধরিল ধনী।
মাথার কিরায় হীরায় ফিরায়
মণি ধরে যেন ফণী॥"

তিনি মিষ্টবাক্যে হীরার অভিমান দূর করিলেন। হীরাও বিদ্যাকে প্রেমাকুল দেখিয়া তাঁহার নিকট সুন্দরের রূপ বর্ণনা করিল। তাহার উত্তরে—

"বিদ্যা বলে ওলো হীরা মোর দিব্য তোরে।
কোনমতে দেখাইতে পার-না কি মোরে॥"
"অনুমানে বুঝিলাম জিনিবেন তিনি।
হারাইলে হারিব হারিলে কি জিনি॥"

সুন্দরকে দেখাইবার উপায় বিদ্যা নিজেই উদ্ভাবন করিলেন। হীরাকে বলিলেন—

"মোর বালাখানার সম্মুখে রথ আছে।
দাঁড়াইতে তাঁহারে কহিবে তার কাছে॥
তুমি আসি আমারে কহিবে সমাচার।
সেই ছলে দরশন হইবে দোঁহার॥"

তারপর সুন্দরের পুষ্পময় কাম ও শ্লোকের উত্তর স্বরূপ বিদ্যাও একটি মালা রচনা করিয়া—

"বিদ্যা বিদ্যা নামে চিত্রকাব্য দিলা লেখি॥"

মালিনী তাহা লইয়া স্বগৃহে ফিরিয়া—

"কহিল সকল কথা কুমার সুন্দরে॥"

এবং সুন্দরকে সঙ্গে করিয়া রথতলায় লইয়া গেল। সুন্দর সেখানে দাঁড়াইয়া রহিলেন। হীরা বিদ্যার নিকট সংবাদ দিলে—

"আতিবিতি সুন্দরে দেখিতে ধনী ধায়।
অঙ্গুলী দেখায়ে হীরা দুঁহারে দেখায়॥"

তাহার ফলে—

হুঁহার নয়ন কাঁদে ঠেকিয়া দুজনে।
দুজনে পড়িল বান্ধা দুজনার মনে॥
মনে মনে মনমালা বদল করিয়া।
ঘরে গেলা দুঁহে দুঁহা হৃদয় লইয়া॥"

নাগর ও নাগরী উভয়েই আকুল। পরদিন হীরা নিয়মিত পুষ্প লইয়া রাজবাড়ীতে গেলে বিদ্যা তাহার সহিত সুন্দর সমাগমের পরামর্শ করিতে লাগিল—কি উপায়ে সুন্দরকে গোপনে রাজান্তঃপুরে লইয়া আসা যায়।

হীরা ত বিদ্যার প্রস্তাব শুনিয়া ভয়ে আকুল। সে বলিল, "রাজা-রাণীকে বল। তাহা হৈলে তোমাদের মিলন সহজ ও শীঘ্র হইবে।" কিন্তু

"বিদ্যা বলে চুপ্ চুপ্ ইহা যদি শুনে ভূপ
তবে বিয়া হয় কি না হয়।
গুণসিন্ধু মহারাজ তাঁর পুত্র হেন সাজ
বাপার না হইবে প্রত্যয়॥"

অতএব কথাটা প্রকাশ করিয়া কাজ নাই। এখন গোপনে "বিয়া হয় কোন রূপে" তাহারই ব্যবস্থা কর।"

হীরা বিদ্যার কথা শুনিয়া শিহরিয়া উঠিল। সে দূতী হইলেও এমন কর্ম্মে তাহার যথেষ্ট বিপদ আছে দেখিয়া বিদ্যাকে প্রকারান্তরে জানাইল সে আনিতে পারিবে না। তথাপি—

"বিদ্যা বলে চল চল বুঝাইয়া গিয়া বল
তিনি ভাবিবেন পথ তার।"
"কৈও কৈও কবিবরে কোনরূপে মোর ঘরে
আসিতে পারেন যদি তিনি।"

হীরা ঘরে গিয়া সে কথা সুন্দরকে জানাইল। তাহা শুনিয়া

"রায় বলে একি কথা কেমনে যাইব তথা।"

পরিশেষে কালিকার আরাধনা করিয়া তাঁহার বরে একটি সিঁদকাটি পাইলেন। সেই সিঁদকাটি দ্বারা মাটির নীচে সন্ধিখনন করিয়া একদিন বিদ্যা যখন সুন্দরের বিরহে কাতর হইয়া সখিগণের নিকট খেদ করিতেছিলেন তখন সহসা সেই সন্ধিপথে বিদ্যার মন্দিরে গিয়া উপনীত হইলেন। সুন্দরকে সেখানে অতর্কিতে দেখিয়া নারীগণ বিস্মিত ও শশঙ্কিতা হইয়া পড়িল। কিন্তু সে ভাব অধিকক্ষণ থাকিল না, বিস্ময়ের ঘোর কাটিয়া গেলে বিদ্যা ও সুন্দরের পরিচয় লইল। তারপর বিচার। বিচারে বিদ্যা সুন্দরের নিকট পরাস্ত হইলেন এবং বিদ্যার শপথ মত তিনি সুন্দরকে পতিত্বে বরণ করিলেন। সেইখানে সখিগণের সম্মুখে উভয়ের গান্ধর্ব্ব বিবাহ হইল। তদবধি নবদম্পতি সুখে কালাতিপাত করিতে লাগিলেন।

সুন্দর প্রতিদিন সন্ধিপথে গিয়া বিদ্যার মন্দিরে তাঁহার সহিত মিলিত হন।

কিন্তু এসব কথা কেহ জানে না। সুন্দর মালিনীকেও প্রতারণা করিতে লাগিলেন। এমন কি, সন্ন্যাসী বেশে রাজসভায় উপস্থিত হইয়া বর্দ্ধমানাধিপতিকেও প্রতারিত করিলেন। রাজাকে বলিলেন—"তিনি বদরিকাশ্রমবাসী সন্ন্যাসী। তীর্থপর্য্যটনের পথে বিদ্যার রূপগুণ ও পণের কথা শুনিয়া তাহার সহিত শাস্ত্র বিচার করিতে আসিয়াছেন।

"বিচারে তাহার ঠাঁই আমি যদি হারি
ছাড়িয়া সন্ন্যাসধর্ম্ম দাস হব তারি॥"
"সে যদি বিচারে হারে তবে রবে নাম।
সন্ন্যাসী আপনি তাহে নাহি কিছু কাম॥"

রাজা মহা সমস্যায় পড়িলেন। ভাবিলেন

"হারাইলে ইহার মুড়াবে জটা কেটা।"
"হারিলেও ইহারে নাকি বিদ্যা দেওয়া যায়।
গুণ হয়ে দোষ হইল বিদ্যার বিদ্যায়॥"

তিনি কৌশলে সন্ন্যাসীকে সেদিনকার মত বিদায় করিলেন কিন্তু অন্তরে দারুণ শঙ্কা রহিয়া গেল। অন্তঃপুরে গিয়া বিদ্যাকে যে শিক্ষিতা করিয়াছেন, ইহার জন্য যথেষ্ট অনুশোচনা প্রকাশ করিতে লাগিলেন। রাজসভায় সন্ন্যাসীর আগমন বার্ত্তা সকলেই শুনিল। সুন্দর ইহা লইয়া বিদ্যার সহিত রহস্য সুরু করিলেন। মালিনীও আসিয়া বিদ্যাকে সন্ন্যাসীর কথা জানাইল। ইহাতে বিদ্যাও কিঞ্চিৎ শঙ্কিতা হইলেন। এদিকে সন্ন্যাসী প্রতিদিন রাজসভায় বিচারার্থ উপস্থিত হইতেছেন, রাজাও তাঁহাকে কৌশল ক্রমে বিদায় করিতেছেন।

ইতিমধ্যে একদিন বিদ্যাও মালিনীর বাড়ী সুন্দরের ঘরে সন্ধিপথে উপস্থিত হইলেন। তাঁহার সারির সহিত সুন্দরের শুকের বিবাহ হইল।

এই ভাবে দিন যায়। এমন সময় একদিন বিদ্যার গর্ভের সকল লক্ষণ প্রকাশ পাইল। তাহা দেখিয়া সখিগণ চিন্তিত ও শঙ্কিত হইয়া উঠিল। পরিণামে কঠোর তিরস্কারের ভয়ে তাহারা কথাটা আর গোপন রাখিতে পারিল না, একসঙ্গে গিয়া রাণীকে নিবেদন করিল। অমনি

"শুনি চমকিয়া চলে শিহরিয়া
মহিষী যেন তড়িত॥"

রাণী বিদ্যার মন্দিরে উপস্থিত হইলেন এবং বিদ্যার শরীরে গর্ভলক্ষণ দেখিয়া

"রাণীর না সরে বাণী॥"

বিদ্যাকে কঠোর তিরস্কার করিলেন। মাতার তিরস্কারে "বিদ্যা মৌনে রহে,
লাজে ভয়ে জড়সড়।"

তিনি আপনাকে নির্দ্দোষ প্রমাণ করিতে নানা ছল-চাতুরী প্রকাশ করিতে লাগিলেন।

তাঁহার

"বাক্যের কৌশলে রাণী ক্রোধে জ্বলে
রাজারে কহিতে যায়।"

রাণী ঝঙ্কার দিয়া সকল কথা রাজার নিকট ব্যক্ত করিলে "বীরসিংহ ক্রোধে জ্বলে
বার দিলা বাহির দেওয়ানে॥"

কোটাল ধূমকেতুকে তৎক্ষণাৎ তাঁহার সম্মুখে আনিবার আদেশ দিলেন। কোটাল সভয়ে তাঁহার সম্মুখে আসিয়া যোড়হাতে দাঁড়াইল। কোটালকে দেখিয়া

"রাজা কহে শুনরে কোটাল।
নিমকহারাম বেটা আজি বাঁচাইবে কেটা
দেখিবি করিব যেই হাল।"

রাজা বহু তিরস্কার করিয়া বলিলেন

"জান বাচ্চা একখাদে গাড়িব হারামজাদে
তবে সে জানিবি মোর দম্ভ॥"
"তোর জিম্মা মোর পুরী বিদ্যার মন্দিরে চুরি
কি কহিব কহিতে সরম।
"মাতালে কোটালি দিয়া পাইনু আপন কিয়া
দূরে গেল সরম ভরম॥"
"প্রাণ রাখিবার হেতু নিবেদয়ে ধূমকেতু
অবধান কর মহারাজ।
সাতদিন ক্ষমমোরে ধরি আনি দিব চোরে
প্রাণ রাখ গরীব নেবাজ॥"

রাজা কোটালের প্রার্থনা পূরণ করিলেন। রাজান্তঃপুরে বিদ্যার মন্দির সম্পূর্ণ তাহার খবরদারীতে রহিল;

"বিদ্যা সখিগণ লয়ে বারি হৈল দ্রুত হয়ে
রহিলেন রাণীর নিকটে॥"

কোটাল "বিদ্যার ঘরে সুরাখ সন্ধান করে
কোনপথে আসে যায় চোর।"

কিন্তু চোর ধরা সহজ হইল না। ধূমকেতুরা আটভাই হয়রাণ হইয়া পড়িল। খুঁজিতে খুঁজিতে শেষে ধূমকেতু—

"ঘরের ভিতর গিয়া শয্যা ফেলে টান দিয়া
দশদিক দেখে নিরখিয়া॥
কপালে আঘাত হানি পালঙ্ক ফেলিতে টানি
দেখিলেক সুড়ঙ্গের পথ।"

সুড়ঙ্গ দেখিয়া নানাজনে নানা কথা বলিল। কেহ বলিল, ঐপথে সাপ আসে-যায়; কেহ বলিল, ভুঁয়েসের গর্ত্ত; কেহ বলিল, শিয়ালের গহ্বর; আবার কেহ বলিল, চোরের সিঁধ! ধূমকেতুর এসব কোন কথা বিশ্বাস হইল না; সে হতাশ হইয়া পড়িল। অবশেষে তাহার যমকেতু নামে ভাই বলিল "যেই হউক,

পেয়েছে বিদ্যার লোভ আসিবে অবশ্য।
নারীবেশে থাক সবে করিয়া রহস্য॥
লোভের নিকটে যদি ফাঁদ পাতা যায়।
পশুপক্ষী সাপ মাছ কে কোথা এড়ায়॥"

চোরধরার আয়োজন সুরু হইল।

"নাট্যশালা হইতে আনিল আয়োজন।
ধরিল নারীর বেশ ভাই দশজন॥
চন্দ্রকেতু ছোট ভাই পরম সুন্দর।
সে ধরে বিদ্যার বেশ অভেদ বিস্তর॥"

সন্ধ্যা ঘোর হইয়া আসিল। তাহারা "বীণা বাঁশী আদিলয়ে গীত বাদ্য রঙ্গ" করিতে লাগিল। কিন্তু সকলেরই মনে ভয়, গর্ত্ত দিয়া সাপও বাহির হইতে পারে। সেজন্য

"শরীর ছাঁদিয়া সবে ঔষধি বসায়।
যারগন্ধে মাথা গুঁজি বাসুকি পলায়॥"

বাহিরেও কড়া পাহারা—

"থানায় থানায় নিয়োজিল হরকরা।
হুসিয়ার খবরদার পহরী পহরা॥"

তাহাদের খবরদারী ও ধরপাকড়ে সারা সহর উদ্বাস্ত ও শঙ্কিত হইয়া উঠিল।

"ক্ষণমাত্রে শহরে হইল হাহাকার।
কাটক হৈল জরাসন্ধ কারাগার॥"

কিছুক্ষণ যায়।

"এথায় মদনে মত্ত কুমার সুন্দর।
সুড়ঙ্গের পথে গেলা কুমারীর ঘর॥
পালঙ্কে বসিয়া চন্দ্রকেতু যেন চাঁদ।
ধরিতে সুন্দর চাঁদে বিদ্যারূপ ফাঁদ॥"

সুন্দর চন্দ্রকেতুকে বিদ্যাবোধে তাহার সহিত

"রসকথা কহে কবি কামিনী জানিয়া।
চন্দ্রকেতু মান করে ঘোমটা টানিয়া॥"

পরিশেষে কোটালের চাতুরী প্রকাশ পাইল; সুন্দরও তাহাদের নিকট চোরের ন্যায় বন্দী হইলেন। কোটাল—"চোর ধরি, হরি হরি শব্দ করি কয়।

কে আমারে আর পারে আর কারে ভয়॥

সকলের মহাস্ফূর্তি। নগরে বার্তা রটিল—চোর ধরা পড়িয়াছে। সুন্দরকে কোটালেরা নানামতে লাঞ্ছিত করিতে লাগিল। ওদিকে মালিনীরও দুর্দ্দশার সীমা রহিল না। সাত ভাই সেই সুড়ঙ্গপথে তাহার ঘরে গিয়া উপস্থিত হইল। মালিনী অবশ্য সুন্দরের এই কীর্ত্তিকথা জানিত না, ব্যাপারটি তিনি তাহার নিকট হইতে সম্পূর্ণ গোপন রাখিয়াছিলেন। তথাপি চোরের মাসী বলিয়া তাহাকে বিস্তর তিরস্কার ও প্রহার ভোগ করিতে হইল। আর চোর ধরা বার্ত্তা শুনিয়া

"কাঁদে বিদ্যা আকুল কুন্তলে,

ধরা তিতে নয়নের জলে।"

পরদিন প্রভাতে কোটালেরা মহা উল্লাসে সুন্দরকে নগরের পথ দিয়া রাজসভায় লইয়া চলিল। কৌতূহলী পরবধূগণ নানা স্থান হইতে, এমন কি, স্বয়ং মহিষীও প্রাসাদশীর্ষে উঠিয়া সুন্দরে দেখিতে লাগিলেন। সকলেরই মুখেই সুন্দরের রূপের প্রশংসা। রাণী "কাঁদে দেখি চোরের মুখানি।" আর, পুরনারীগণ সুন্দরের সহিত নিজপতির তুলনা করিয়া তাহাদের নিন্দা করিতে লাগিলেন।

রাজা তখন সভায় বসিয়াছেন। চারিধারে পাত্র-মিত্র-সভাসদ্। নৃত্য-গীত ও সঙ্গীতে রাজসভা জম্ জম্ করিতেছে।

"হেনকালে চোর লয়ে দিলেক কোটাল।"

"শারী শুক খুঙ্গী পুথি মালিনী সহিত।

হাজির করিল চোরে নাজীর বিদিত॥"

"নারীবেশে দশভাই করে দণ্ডবৎ।

নকীব ফুকারে মহারাজ সেলামত॥"

রাজা সন্তুষ্ট হইয়া তাহাদের হাতী, ঘোড়া ও তলোয়ার দিয়া পুরস্কৃত করিলেন। কিন্তু চোরের রূপ তাঁহাকেও মুগ্ধ করিল। লক্ষণ দেখিয়া মনে হইতেছে লোকটা রাজপুত্র। "কিন্তু চুরি করিয়াছে শুনিতে দুষ্কর।" তাই

"হীরারে জিজ্ঞাসে চক্ষু করিয়া পাকল।

এটাকেটা কার বেটা সত্য করি বল॥"

হীরা চোরের সত্য পরিচয় জানিত। সে সভয়ে তৎক্ষণাৎ রাজার নিকট তাহা ব্যক্ত করিল। রাজা দেখিলেন, সে নির্দোষ। তিনি তাহাকে ছাড়িয়া দিতে আদেশ করিলেন। বলিলেন "দূর কর কুটনীরে মাথা মুড়াইয়া।

গঙ্গাপার কর গালে চুণ-কালি দিয়া॥"

হীরার কথায় তাঁহার সংশয় হইল

"তিনি আরজবেগীরে কহে লহ পরিচয়॥"

কিন্তু সুন্দর রাজপুত্র; সেজন্য তিনি সভাসদ্ বা পাত্র-মিত্র কাহারও নিকট আত্ম পরিচয় দিলেন না। শেষে স্বয়ং রাজা তাঁহার পরিচয় চাহিলে এক একটি দ্ব্যর্থ বোধক শ্লোক রচনা করিয়া তিনি তাঁহার সহিতও কৌতুকারম্ভ করিলেন। নিরুপায় হইয়া বীরসিংহ

"কোটালে কহিল ঠারে লহরে মশানে।
ভয়ে পরিচয় দিতে পারে তোর স্থানে॥"

কোটাল সুন্দরকে মশানে লইয়া চলিল। ইহা দেখিয়া

"রাজার সভায় সুন্দরের শারী শুক।
ভূপতিরে ভৎর্সিবারে করিছে কৌতুক॥

শুক রাজসভায় সুন্দরের আদ্যন্ত পরিচয় ও বিদ্যার সহিত বিবাহের কথা ব্যক্ত করিল।

"শুকের শুনিয়া বাণী সবে করে কাণাকাণি
রাজা হৈল সন্দেহ সংযুত।"

মালিনী যাহা বলিয়াছিল, শুকও ত তাহাই বলিতেছে! তবে কি সুন্দর সত্যই গুণসিন্ধু রাজার পুত্র? তিনি শুকের কথায় ব্যাপারটা অনুসন্ধান করিতে যে ভাটকে দক্ষিণ দেশে গুণসিন্ধু রাজার নিকট পাঠাইয়াছিলেন, তাহাকে সভায় আহ্বান করিলেন।

ওদিকে সুন্দর মশানে গিয়া তখন কলিকার স্তব করিতেছেন। কালিকা তাঁহার স্তবে তুষ্ট হইলেন ও তাঁহাকে অভয় দিয়া বলিলেন

তোরে রাজা বধে যদি রুধিরে বহাব নদী
বীরসিংহে সবংশে বধিয়া।
তোরে পুনঃ বাচাইয়া বিদ্যা দিব রাজ্য দিয়া
ভয় কি রে বিদ্যাবিনোদিয়া॥

ডাকিনী যোগিনী-ভূতগণ কোটাল প্রভৃতি সকলকে পাশবদ্ধ করিল। রাজা এ সংবাদ পাইলেন না, তিনি ভাটের মুখে সত্য সমাচার গ্রহণ করিতেছিলেন।

ভাট বলিল—"ঐ চোরই গুণসিন্ধু রাজার পুত্র।"

এই কথা শুনিয়া রাজা তাহাকে পুরস্কৃত করিলেন এবং

"কুঠার বান্ধিয়া গলে আপনি মশানে চলে
পাত্রমিত্রগণ সব সাথী॥"

মশানে গিয়া দেখেন "কোটাল সৈন্যের সনে বান্ধা আছে জনে জনে।" আর, সুন্দর "উর্দ্ধমুখে দেবতা ধেয়ায়।" এই অলোকীক কাণ্ডে রাজা সুন্দরকে দেবতা ভাবিয়া তাহার "বিস্তর কৈলা স্তব।" সুন্দর তুষ্ট হইলেন। তাঁহার পরামর্শে রাজা তৎক্ষণাৎ গুরু-পুরোহিতাদি লইয়া নানা উপচারে কলিকার পূজা করিলেন। কোটাল আদি সকলে বন্ধন মুক্ত হইল।

ইহার পর

"রাজা দিব্যজ্ঞান পায়　　　সুন্দরে লইয়া যায়
নিজপুরে উত্তরিলা গিয়া ॥"
"সিংহাসনে বসাইয়া　　　বসন ভূষণ দিয়া
বিদ্যা আনি কৈল সমর্পণ ।"

সুন্দর কিছুকাল "অসার সংসারে সার শ্বশুরের ঘরে" মহাসুখে বাস করিতে লাগিলেন। ক্রমে

"পূর্ণ হৈল দশমাশ　　　শুভদিন পরকাশ,
বিদ্যা সতী পুত্র প্রসবিলা ॥"

তারপর একদিন দাস-দাসী, বহুসৈন্য সামন্তের সহিত

সুন্দর বিদ্যারে লয়ে　　　ঘরে গেল হৃষ্ট হয়ে
বাপমায় প্রণাম করিলা।
রাজা রাণী তুষ্ট হয়ে　　　পুত্রবধূ পৌত্র লয়ে
মহোৎসবে মগন হৈলা ॥






## রাজা মানসিংহের বাঙ্গালায় আগমন

যশোর নগর ধাম প্রতাপ আদিত্য নাম
মহারাজ বঙ্গজ কায়স্থ ।
নাহি মানে পাতশায় কেহ নাহি আঁটে তায়
ভয়ে যত ভূপতি দ্বারস্থ ॥
বরপুত্র ভবানীর প্রিয়তম পৃথিবীর
বায়ান্ন হাজার যাঁর ঢালী ।
ষোড়শ হলকা হাতী অযুত তুরঙ্গ সাথী
যুদ্ধকালে সেনাপতি কালী ॥
তার খুড়া মহাকায় আছিল বসন্ত রায়
রাজা তারে সবংশে কাটিল ।
তার বেটা কচু রায় রাণী বাঁচাইল তায়
জাহাঙ্গীরে সেই জানাইল ॥

ক্রোধ হইল পাতশায় বাঁধিয়া আনিতে তায়
রাজা মানসিংহে পাঠাইলা ।
বাইশী লস্কর সঙ্গে কচু রায় চলে রঙ্গে
মানসিংহ বাঙ্গালা আইলা ॥
কেবল যমের দূত সঙ্গে যত রাজপুত
নানাজাতি মোগল পাঠান ।
নদী বন এড়াইয়া নানা দেশ বেড়াইয়া
উপনীত হৈল বৰ্দ্ধমান ॥
দেবী-দয়া অনুসারে ভবানন্দ মজুন্দারে
হয়েছে কাননগোঁই তার ।
দেখা হেতু দ্রুত হয়ে নানা দ্রব্য ডালী লয়ে
বৰ্দ্ধমানে গেলা মজুন্দার ॥



মানসিংহ বাঙ্গালার যত কিছু সমাচার
জ্ঞাত হ'ল মজুন্দার-স্থানে।
দিন কত থাকি তথা বিদ্যাসুন্দরের কথা
প্রসঙ্গত শুনিলা সেখানে ॥
গজ-পৃষ্ঠে আরোহিয়া সুড়ঙ্গ দেখিলা গিয়া
মজুন্দারে জিজ্ঞাসা করিল।
বিবরিয়া মজুন্দারে বিশেষ কহেন তারে
যেইরূপে সুড়ঙ্গ হইল ॥

## বিদ্যাসুন্দরের কথা আরম্ভ

শুন রাজা সাবধানে পূর্ব্বে ছিল এই স্থানে
বীরসিংহ নামে নরপতি।
বিদ্যা নামে তাঁর কন্যা আছিল পরম ধন্যা
রূপে লক্ষ্মী গুণে সরস্বতী ॥
প্রতিজ্ঞা করিল সেই বিচারে জিনিবে যেই
পতি হবে সেই সে তাহার ॥
রাজপুত্রগণ তায় আসিয়া হারিয়া যায়
রাজা ভাবে কি হবে ইহার ॥
শেষে শুনি সবিশেষ কাঞ্চী নামে আছে দেশ
তাহে রাজা গুণসিন্ধু রায়।
সুন্দর তাহার সুত বড় রূপগুণযুত
বিদ্যায় সে জিনিবে বিদ্যায় ॥
বীরসিংহ তার পাট পাঠাইয়া দিল ভাট
লিখিয়া এ সব সমাচার।
সেই দেশে ভাট গিয়া নিবেদিল পত্র দিয়া
আসিতে বাসনা হৈল তার ॥
সুন্দর মগন হয়ে ভাটেরে বিরলে লয়ে
জিজ্ঞাসে বিদ্যার রূপগুণ।
ভাটে বলে মহাশয় বাণী যদি শেষ হয়
তবু নহি কহিতে নিপুণ ॥
বিধি চক্ষু দিল যারে সে যদি না দেখে তারে
তাহার লোচনে কিবা ফল।
সে বিদ্যার পতি হও বিদ্যাপতি নাম লও
শুনিয়া সুন্দর কুতূহল ॥
চারি সমাজের পতি কৃষ্ণচন্দ্র মহামতি
দ্বিজরাজ কেশরী রাঢ়ীয়।
তাঁর সভাসদ্‌বর কহে রায় গুণাকর
অন্নপূর্ণা পদছায়া দিয় ॥




## সুন্দরের বর্দ্ধমান-যাত্রা

মল্লার—আড়া-তেতালা

প্রাণ কেমন রে করে। না দেখি তাহারে ॥
যে করে আমার প্রাণ কহিব কাহারে ॥
ভাটমুখে শুনিয়া বিদ্যার সমাচার।
উথলিল সুন্দরের সুখ-পারাবার ॥
বিদ্যার আকার ধ্যান বিদ্যানাম জপ ॥
বিদ্যালাপ বিদ্যালাপ বিদ্যালাভ তপ ॥
হায় বিদ্যা কোথা বিদ্যা কবে বিদ্যা পাব।
কি বিদ্যা-প্রভাবে বিদ্যা-বিদ্যমানে যাব ॥
কিবা রূপ কিবা গুণ কহিলেক ভাট।
খুলিল মনের দ্বার না লাগে কবাট ॥
প্রাণধন বিদ্যালাভ ব্যাপারের তরে।
খোয়াব তনুর তরী প্রবাস-সাগরে ॥
যদি কালী কূল দেন কূলে আগমন।
মন্ত্রের সাধন কিংবা শরীর-পতন ॥
একা যাব বর্দ্ধমানে করিয়া যতন।
যতন নহিলে নাহি মিলয়ে রতন ॥
যে প্রভাবে রামের সাগরে হৈল সেতু।
মহাবিদ্যা আরাধিলা বিদ্যালাভ হেতু ॥
হইল আকাশবাণী বুঝে অনুভবে।
চল বাছা বর্দ্ধমানে বিদ্যালাভ হবে ॥
আকাশবাণীতে হাতে পাইল আকাশ।
সোয়ারীর অশ্ব আনে গমনে বাতাস ॥
আপনি সাজায় ঘোড়া মনোহর সাজ।
আপনার সুসাজ করয়ে যুবরাজ ॥
বিলাতী খেলাত পরে জরকাশী চীরা।
মাণিক কলগী তোরা চকমকে হীরা ॥
গলে দোলে ধুকধুকি করে ধক্ ধক্।
মণিময় আভরণ করে চকমক ॥
খড়্গ চর্ম্ম লেজা তীর কামান খঞ্জর।
পড়া শুক লৈল হাতে সহিত পিঞ্জর ॥
রত্নভরা খুঙ্গী পুথি ঘোড়ার হানায়।
জনকজননী-ভয়ে ভাটে না জানায় ॥
অতসী-কুসুম-শ্যামা স্মরি সকৌতুক।
দড়বড়ি চড়ি ঘোড়া অমনি চাবুক ॥
অশ্বের শিক্ষায় নল বিপক্ষে অনল।
চলিল কুমার যেন কুমার অটল ॥
তীর তারা উল্কা বায়ু শীঘ্রগামী যেবা।
বেগ শিখিবারে বেগে সঙ্গে যাবে কেবা
এড়াইল স্বদেশ বিদেশ কত আর।
কত ঠাঁই কত দেখে কত কব তার ॥
বিদ্যানাম সোসর দোসর নাই সাথে।
কথার দোসর মাত্র শুক পক্ষী হাতে ॥
কাঞ্চীপুর বর্দ্ধমান ছয় মাসের পথ।
ছয় দিনে উত্তরিল অশ্ব মনোরথ ॥
জানিল লোকের মুখে এই বর্দ্ধমান।
রচিল ভারত কৃষ্ণচন্দ্র যে কহান ॥



## সুন্দরের বর্দ্ধমানে প্রবেশ

দেখি পুরী বর্দ্ধমান সুন্দর চৌদিকে চান
ধন্য গৌড় যে দেশে এ দেশ।
রাজা বড় ভাগ্যধর কাছে নদ দামোদর
ভাল বটে জানিনু বিশেষ॥
চৌদিকে সহরপনা, দ্বারে চৌকি কত জনা
মুরুচা বরুজ শিলাময়।
কামানের হুড়াহুড়ি বন্দুকের হুড়হুড়ী
সলখে বাণের গড় হয়॥
বাজে শিঙ্গা কাড়া ঢোল নৌবত ঝাঁঝর রোল
শঙ্খ ঘণ্টা বাজে ঘড়ি ঘড়ি।
তীরগুলি শন্‌শনি গজঘণ্টা ঠন্‌ঠনি
ঝড় বহে অশ্ব দড়বড়ি॥
ঢালী খেলে উড়াপাকে ঘন হান হান হাঁকে
রায়বেঁশে লোফে রায়বাঁশ।
মল্লগণ মালসাটে ফুটি হেন মাটি ফাটে
দূর হৈতে শুনিতে তরাস॥
নদী জিনি গড়খানা দ্বারে হাবসীর থানা
বিকট দেখিয়া লাগে শঙ্কা।
দয়া সর্ব্বমঙ্গলার লজ্ঘিতে শকতি কার
সমুদ্রের মাঝে যেন লঙ্কা॥
যাইতে প্রথম থানা জিজ্ঞাসে করিয়া মানা
কোথা হৈতে আইলা কোথা যাও।
কি জাতি কি নাম ধর কোন্ ব্যবসায় কর
না কহিলে যাইতে না পাও॥
সুন্দর বলেন ভাই আমি বিদ্যাব্যবসাই
দাক্ষিণাত্য কাঞ্চীপুর ধাম।
এসেছি বিদ্যার আশে যাইব রাজার পাশে
সুকবি সুন্দর মোর নাম॥
দ্বারী কহে এ কি হয় পড়ুয়ার বেশ নয়
খুঙ্গী পুথি ধুতি ধরে তারা।
ঘোড়াচড়া যোড়া অঙ্গে পাঁচ হাতিয়ার সঙ্গে
চোর কিংবা হবা হরকরা॥
নীচ যদি উচ্চ ভাষে সুবুদ্ধি উড়ায় হাসে
রায় বলে বটী বিদ্যাচোর।
খুঙ্গী পুথি ছিল সঙ্গে দেখায়ে কহেন রঙ্গে
তুষ্ট হৈনু রুষ্ট-বাক্যে তোর॥
সবিনয়ে দ্বারী কয় শুন শুন মহাশয়
বুঝিনু পড়ুয়া তুমি বট।
ঘোড়াচড়া যোড় পরা বিদেশী হেতের ধরা
ছাড়ি দিলে আমি হব নট॥
ঠক-ভরা দরবার ছলে লয় ঘর-দ্বার
ক্ষুরধার ছুঁতে কাটে মাছি।
চাকুরীর মুখে ছাই ছাড়িতে না পারি ভাই
বিষকৃমি সম হয়ে আছি॥



সুন্দর কহেন ভাই ঘোড়া যোড়া ছেড়ে যাই
খুঙ্গী পুথি ধুতি পাখী লয়ে।
তবে নাকি ছাড় দ্বারী দ্বারী কহে তবে পারি
জমাদ্দার বকশীরে কয়ে॥
শিরোপা-স্বরূপে রায় পেসকস দিল তায়
ঘোড়া যোড়া পাঁচ হাতিয়ার।
দ্বারী ছেড়ে দিল দ্বার থানায় হইয়া পার
প্রবেশিলা নগরে কুমার॥
ভূরশিটে মহাকায় ভূপতি নরেন্দ্র রায়
মুখটী বিখ্যাত দেশে দেশে।
ভারত তনয় তাঁর অন্নদামঙ্গল সার
কহে কৃষ্ণচন্দ্রের আদেশে॥

## বর্দ্ধমানের গড়বর্ণন

সোহিনী—মধ্যমান-ঠেকা

গুণসাগর নাগর রায়।
নগর দেখিতে যায়॥
রূপের নাগর গুণের সাগর
অগুরু-চন্দন গায়।
বেণী বিননিয়া চূড়া চিকণিয়া
হেলয়ে মলয়-বায়॥
মৃদু মধু হাসি বাজাইছে বাঁশী
কোকিল বিকল তায়।
ভুরূর ভঙ্গীতে নয়ন-ইঙ্গিতে
ভারত ফিরিয়া চায়॥ধ্রু॥
দ্বারীকে শিরোপা দিয়া ঘোড়া যোড়া অস্ত্র।
পদব্রজে চলিলা পরিয়া যুগ্ম বস্ত্র॥
বাম কক্ষে খুঙ্গী পুথি ডানি করে শুক।
ধীরে ধীরে চলে ধীর দেখিয়া কৌতুক॥
প্রথম গড়েতে কোলাপোষের নিবাস।
ইংরেজ ওলন্দাজ ও ফিরিঙ্গী ফরাস॥
দিনেমার এলেমান করে গোলন্দাজী।
সফরিয়া নানা দ্রব্য আনয়ে জাহাজী॥
দ্বিতীয় গড়েতে দেখে যত মুসলমান।
সৈয়দ মল্লিক সেখ মোগল পাঠান॥
তুরকী আরবী পড়ে ফারসী মিশালে।
ইলিমিলি জপে সদা ছিলিমিলি মালে॥
তৃতীয় গড়েতে দেখে ক্ষত্রিয় সকল।
অস্ত্রশস্ত্রে বিশারদ সমরে অটল॥



চতুর্থ গড়েতে দেখে যত রাজপুত।
রাজার পালক রাখে যুদ্ধে মজবুত ॥
পঞ্চম গড়েতে দেখে যতেক মাহুত।
ভাট বৈসে তার কাছে যাতায়াতে দূত ॥
ষষ্ঠ গড়ে দেখে যত বোঁদেলার থানা।
আঁটি আঁটি সেই গড়ে থাকে মালখানা ॥
সেই গড়ে নানা জাতি বৈসে মহাজন।
লক্ষ কোটি পদ্ম শঙ্খে সংখ্যা করে ধন ॥
পড়ুয়া জানিয়া কিছু না কহে সুন্দরে।
অবধান হোক বলি নমস্কার করে ॥
এইরূপে ছয় গড় সকল দেখিয়া।
প্রবেশে ভিতর গড় অভয়া ভাবিয়া।
সম্মুখে দেখেন চক চাঁদনী সুন্দর।
নৌবত বাজিছে বালাখানার উপর ॥
চকের মাঝেতে কোতোয়ালী চবুতরা।
ফাটকে আটক যত বাজে দায় ধরা ॥
ডাকাত ছিনাল চোর হাজারে হাজার।
বেড়ী পায় মেগে খায় বাজার বাজার ॥
বসিয়াছে কোতোয়াল ধূমকেতু নাম।
যমালয় সমান লেগেছে ধূমধাম ॥
ঠকঠকি হাড়ির কোড়ার পটপটি।
চর্ম্ম উড়ে চর্ম্ম-পাদুকার চটচটি ॥
কেহ বা দোহাই দেয় কেহ বলে হায়।
কেহ বলে বাপ বাপ মরি প্রাণ যায় ॥
কোটালের ভয়ে কেহ নাহি করে দয়া।
দেখিয়া সুন্দর ভয়ে ভাবেন অভয়া ॥
ভারত কহিছে কেন ভাবহ এখনি।
ঠেকিবে যখন সুখ জানিবে তখনি ॥

## পুরবর্ণন

ওহে বিনোদ রায় ধীরে যাও হে।
অধরে মধুর হাসি বাঁশীটি বাজাও হে ॥
নবজলধর তনু শিখিপুচ্ছ শক্রধনু,
পীতধড়া বিজলীতে ময়ুরে নাচাও হে ॥
নয়ন চকোর মোর, দেখিয়া হয়েছে ভোর,
মুখ-সুধাকর হাসি সুধায় বাঁচাও হে ॥
নিত্য তুমি খেল যাহা, নিত্য ভাল নহে তাহা,
আমি যে খেলিতে কহি সে খেলা খেলাও হে।
তুমি যে চাহনি চাও, সে চাহনি কোথা পাও,
ভারত যেমত চাহে সেইমত চাও হে ॥ ধ্রু ॥
চলে রায় পাছু করি কোটালের থানা।
দেখে জাতি ছত্রিশ ছত্রিশ কারখানা ॥



চৌদিকে শহর মাঝে মহল রাজার।
আট হাট ষোল গলী বত্রিশ বাজার॥
থাকে বান্ধা মত্ত হাতী হলকে হলকে।
শুঁড় নাড়ে মদ ঝাড়ে ঝলকে ঝলকে॥
ইরাকী তুরকী তাজী আরবী জাহাজী।
হাজার হাজার দেখে থামে বান্ধা বাজী॥
উট গাধা খচর গণিতে কেবা পারে।
পালিয়াছে পশু পক্ষী যে আছে সংসারে॥
ব্রাহ্মণমণ্ডলে দেখে বেদ-অধ্যয়ন।
ব্যাকরণ অভিধান-স্মৃতি দরশন॥
ঘরে ঘরে দেবালয় শঙ্খঘণ্টারব।
শিবপূজা চণ্ডীপাঠ যজ্ঞ মহোৎসব॥
বৈদ্য দেখে নাড়ী ধরি কহে ব্যাধি-ভেদ।
চিকিৎসা করয়ে পড়ে কাব্য আয়ুর্ব্বেদ॥
কায়স্থ বিবিধ জাতি দেখে রোজগারী।
বেণে মণি গন্ধ সোনা কাঁসারী শাঁখারী॥
গোয়ালা তামুলি তিলি তাঁতি মালাকার।
নাপিত বারুই কূরী কামার কুমার॥
আগুরি প্রভৃতি আর নাগরী যতেক।
যুগী চাষা-ধোবা চাষা-কৈবর্ত্ত অনেক॥
সেকরা সুতার নুড়ী ধোবা জেলে গুঁড়ী।
চাঁড়াল বাগ্দী হাড়ী ডোম মুচি শুঁড়ী॥
কুরমী কোরজা পোদ কপালী তিয়র।
কোল কলু ব্যাধ বেদে মালী বাজীকর॥
বাইতি পটুয়া কাদ কসবী যতেক।
ভাবক ভক্তিয়া ভাঁড় নর্ত্তক অনেক॥
দেখিয়া নগর-শোভা বাখানে সুন্দর।
সম্মুখে দেখেন সরোবর মনোহর॥
শাণে বান্ধা চারি ঘাট শিবালয় চারি।
অবধূত জটাভস্মধারী সারি সারি॥
চারি পাড়ে সুচারু পুষ্পের উপবন।
গন্ধ লয়ে মন্দ বহে মলয়-পবন॥
টল টল করে জল মন্দ মন্দ বায়।
নানা জলচর পক্ষী খেলিয়া বেড়ায়॥
শ্বেত রক্ত নীল পীত শত শতচ্ছদ।
ফুটে পদ্ম কুমুদ কহ্লার কোকনদ॥
ডাহুক ডাহুকী নাচে খঞ্জনী খঞ্জন।
সারস সারসী রাজহংস আদিগণ॥
পুষ্পবনে পক্ষিগণে নিশি দিশি জাগে।
ছয় ঋতু ছত্রিশ রাগিণী ছয় রাগে॥
ভুবন জিনিয়া বুঝি করি রাজধানী।
কামদেব দিল বর্দ্ধমান নামখানি॥
দেখি সুন্দরের পদে লাগে কামফাঁস।
স্মরিয়া বিদ্যার নাম ছাড়য়ে নিশ্বাস॥
জলেতে নিবায় জ্বালা সর্ব্বলোকে কয়
এ জল দেখিয়া জ্বালা দশ গুণ হয়॥
স্থলজ জলজ ফুল প্রফুল্ল তুলিলা।
স্নান করি শিব-শিবা-চরণ পূজিলা॥



সঙ্গেতে দাড়িম ছিল ভাঙ্গিলা কৌতুকে।
আপনি খাইলা কিছু কিছু দিলা শুকে ॥
করে লয়ে এক পদ্ম লইলেন ঘ্রাণ।
এই ছলে ফুলধনু হানে ফুলবাণ ॥
আকুল হইয়া বৈসে বকুলের মূলে।
দ্বিগুণ আগুন জ্বলে বকুলের ফুলে ॥
হেনকালে নগরিয়া যতেক নাগরী।
স্নান করিবারে আইল সঙ্গে সহচরী ॥
সুন্দরে দেখিয়া পড়ে কলসী খসিয়া।
ভারত কহিছে শাড়ী পড় লো কসিয়া ॥

## সুন্দর-দর্শনে নারীগণের খেদ

এ কি মনোহর পরম সুন্দর
নাগর বকুল-মূলে।
মোহনিয়া ছাঁদে চাঁদ পড়ে ফাঁদে
রতি রতি-পতি ভুলে ॥
দেখিয়া সুন্দর রূপ মনোহর
স্মরে জরজর যত রমণী
কবরী-ভূষণ কাঁচলি কষণ
কটির বসন খসে অমনি ॥
চলিতে না পারে দেখাইয়া ঠারে
এ বলে উহারে দেখ্ লো সই।
কিবা অপরূপ নিরূপম রূপ
বকুলতলায় বসিয়া ওই ॥
আহা ম'রে যাই লইয়া বালাই
কুলে দিয়া ছাই ভজি ইহারে।
যোগিনী হইয়া ইহারে লইয়া
যাই পলাইয়া সাগর-পারে ॥
কহে এক জন লয় মোর মন
এ নব রতন ভুবন-মাঝে।
বিরহে জ্বলিয়া সোহাগে গলিয়া
হারে মিলাইয়া পরিলে সাজে ॥
আর জন কয় এই মহাশয়
চাঁপাফুলময় খোঁপায় রাখি।
হলদি জিনিয়া তনু চিকণিয়া
স্নেহেতে ছানিয়া হৃদয়ে মাখি ॥



ধিক্ বিধাতায়, হেন যুবরায়
না দিল আমায় দিলেক কারে।
এই চিতগামী হবে যার স্বামী,
দাসী হয়ে আমি, সেবিব তারে ॥
ঘরে গিয়া আর দেখিব কি ছার
মিছার সংসার ভাতার জরা।
সতিনী বাঘিনী শাশুড়ী রাগিণী,
ননদী নাগিনী বিষের ভরা ॥
সেই ভাগ্যবতী এই যার পতি
সুখে ভুঞ্জে রতি মন আবেশে।

ও মুখ চুম্বন করয়ে যখন,
না জানি তখন কি করে শেষে ॥
রতি-মহোৎসবে ও কর-পল্লবে,
কুচঘট যবে শোভিত হবে।
কেমন করিয়া ধৈরয ধরিয়া
গুমানে মরিয়া গুমান রবে ॥
হেন লয় চিতে রতি বিপরীতে
সাধিতে পাড়িতে ভর না সহে
সুজনে মিলিত কুজনে রচিত
এই সে উচিত ভারত কহে ॥

## সুন্দরের মালিনী-সাক্ষাৎ

এ কি অপরূপ রূপ তরুতলে।
হেন মনে সাধ করে তুলি পরি গলে ॥
মোহন চিকণকালা নানা ফুলে বনমালা
কিবা মনোহরতর বরগুঞ্জা ফলে।
বরণ কালিমা ছাঁদে বৃষ্টিজলে মেঘ কাঁদে
তড়িত লুটায় পায় ধরার আঁচলে ॥
কস্তুরী মিশায়ে মাখি কবরী-মাঝারে রাখি
অঞ্জন করিয়া মাজি আঁখির কাজলে।
ভারত দেখিয়া যারে ধৈরয ধরিতে নারে
রমণী কি তায় যায় মুনিমন টলে ॥

এইরূপে বামাগণ কহে পরস্পর।
স্নান করি যায় সবে নিজ নিজ ঘর ॥
আন ছলে পুন চাহে ফিরিয়া ফিরিয়া।
পিঞ্জরের পাখী মত বেড়ায় ঘুরিয়া ॥
বসিয়া সুন্দর রায় বকুলের তলে
শুক সঙ্গে শাস্ত্রকথা কহে কুতূহলে ॥
সূর্য্য যায় অস্তগিরি আইসে যামিনী।
হেনকালে তথা একা আইল মালিনী ॥
কথায় হীরার ধার হীরা তার নাম।
দাঁত ছোলা মাজা দোলা হাস্য অভিরাম ॥




গাল-ভরা গুয়া-পান পাকি মালা গলে।
কানে কড়ি ক'ড়ে রাঁড়ী কথা কয় ছলে॥
চূড়াবান্ধা চুল পরিধান সাদা শাড়ী।
ফুলের চুপড়ী কাঁখে ফিরে বাড়ী বাড়ী॥
আছিল বিস্তর ঠাট প্রথম বয়সে।
এবে বুড়া তবু কিছু গুঁড়া আছে শেষে॥
ছিটা ফোঁটা তন্ত্র-মন্ত্র আসে কতগুলি।
চেঙ্গড়া ভুলায়ে খায় কত জানে ঠুলি॥
বাতাসে পাতিয়া ফাঁদ কোন্দল ভেজায়।
পড়সী না থাকে কাছে কোন্দলের দায়॥
মন্দ মন্দ গতি ঘন ঘন হাত নাড়া।
তুলিতে বৈকালে ফুল আইল সে পাড়া॥
হেরিয়া হরিল চিত্ত বলে হরি হরি।
কাহার বাছনি রে নিছনি লয়ে মরি॥
কামের শরীর নাহি রতি ছাড়া নহে।
তবে সত্য ইহারে দেখিয়া যদি কহে॥
এদেশী না হবে দেখি বিদেশীর প্রায়।
কেমনে বান্ধিয়া মন ছাড়ি দিলা মায়॥
খুঙ্গী পুথি দেখি সঙ্গে বুঝি পড়ো হবে।
বাসা করি থাকে যদি লয়ে যাই তবে॥
কাছে আসি হাসি হাসি করয়ে জিজ্ঞাসা
কে তুমি কোথায় যাবে কোন্‌খানে বাসা
সুন্দর কহিছে আমি বিদ্যাব্যবসাই।
এসেছি নগরে আজি বাসা নাহি পাই॥
ভরসা কালীর নাম বিদ্যা-লাভ আশা।
ভাল ঠাঁই পাই যদি তবে করি বাসা॥
মালিনী কহিছে আমি দুঃখিনী মালিনী।
বাড়ী মোর ঘেরা বটে থাকি একাকিনী।
নিয়মিত ফুল রাজবাড়ীতে যোগাই।
ভালবাসে রাজা রাণী সদা আসি যাই॥
কাঙ্গালী দেখিয়া যদি ঘৃণা নাহি হয়।
আমি দিব বাসা এস আমার আলয়॥
রায় বলে ভাল কালী দিলেন উদ্দেশ।
ইহা হইতে শুনিব বিদ্যার সবিশেষ॥
শুনাইতে শুনিতে পাইব সমাচার।
বাসার সুসারে হবে আশার সুসার॥
কিন্তু মাগী একা থাকে দেখি নষ্ট রীত।
দুর্ব্বুদ্ধি ঘটায় পাছে হিতে বিপরীত॥
মাসী বলি সম্বোধন করি আমি আগে।
নাতি বলে পাছে মাগী দেখে ভয় লাগে
রায় বলে বাসা দিলা হইলা হিতাশী।
আমি পুত্র সম তুমি মার সম মাসী॥
মালিনী বলিছে বটে সুজন চতুর।
তুমি মোর বাপ বাছা বাপের ঠাকুর॥
ভারত বলিছে ভাল মিলে গেল বাসা
চল মালিনীর বাড়ী পূর্ণ হবে আশা॥



## মালিনীর বাটীতে সুন্দরের প্রবেশ

দুর্গা বলি সকৌতুকে লয়ে খুঙ্গী পুথি শুকে
মালিনীর বাড়ী গেলা কবি।
চৌদিকে প্রচীর উচা কাছে নাহি গলী ঘুচা
পুষ্পবনে ঢাকে শশী রবি॥
নানাজাতিফুটে ফুল উড়ে বসে অলিকুল
কুহু কুহু কুহরে কোকিল।
মন্দ মন্দ সমীরণ রসায় ঋষির মন
বসন্ত না ছাড়ে এক তিল॥
দেখি তুষ্ট কবি রায় বাড়ীর ভিতর যায়
রহিলা দক্ষিণদ্বারী ঘরে।
মালিনী হরিষ মন আনি নানা আয়োজন
অতিথি-উচিত সেবা করে॥
নানা উপহারে রায় রন্ধন করিয়া খায়
নিদ্রায় পোহায় বিভাবরী।
শীতল মলয়-বায় কোকিল ললিত গায়
উঠে রায় দুর্গা দুর্গা স্মরি॥
নিকটেতে দামোদর স্নান করি কবীশ্বর
বাসে আসি বসিল পূজায়।
তুলি ফুল গাঁথি মালা সাজাইয়া সাজি ডালা
মালিনী রাজার বাড়ী যায়॥
রাজা রাণী সম্ভাষিয়া বিদ্যারে কুসুম দিয়া
মালিনী ত্বরায় আইল ঘরে।

সুন্দর বলেন মাসী নাহি মোর দাস-দাসী
বল হাট-বাজার কে করে॥
মালিনী বলিছে বাপু এত কেন ভাব হাপু
আমি হাট-বাজার করিব।
কড়ি কর বিতরণ যাহে যবে যাবে মন
কৈও মোরে তখনি আনিব॥
কড়ি ফটকা চিঁড়া-দই বন্ধু নাই কড়ি বই
কড়িতে বাঘের দুগ্ধ মিলে।
কড়িতে বুড়ার বিয়া কড়ি-লোভে মরে গিয়া
কুলবধূ ভুলে কড়ি দিলে॥
এ তোর মাসীরে বাপা কোন কর্ম্ম নাহি ছাপা
আকাশ পাতাল ভূমণ্ডলে।
বাতাসে পাতিয়া ফাঁদ ধরি দিতে পারি চাঁদ
কুলের কামিনী আনি ছলে॥
রায় বলে তুমি মাসী হীরা বলে আমি দাসী
মাসী বল আপনার গুণে।
হরি কাল হরিবারে মা বলিলা যশোদারে
পুরাণে পুরাণলোকে শুনে॥
শুনি তুষ্ট কবি-রায় দশ টাকা দিল তায়
দুটি টাকা দিলা নিজ রোজ।
টাকা পেয়ে মুঠা ভরা হীরা পরধনহরা
বুঝিল এ মেনে আজবোজ॥



সে টাকা ঝাঁপিতে ভরি রাঙ্গ তামা বার করি
হাটে যায় বেসাতির তরে।
চলে দিয়া হাত নাড়া পাইয়া হীরার সাড়া
দোকানী দোকান ঢাকে ডরে॥
ভাঙ্গাইয়া আড়কাট এমনি লাগায় ঠাট
বলে শালা আলা টাকা মোর।
যদি দেখে আঁটা আঁটি কাঁদিয়া ভিজায় মাটি
সাধু হয়ে বেণে হয় চোর॥
রাঙ্গা তামা মেকী মেলে রাশিতে মিশায়ে ফেলে
বলে বেটা নিলি বদলিয়া।
কাঁদি কহে কোটালেরে বাণিয়ারে ফেলে ফেরে
কড়ি লয় দুহাতে গণিয়া॥

দর করে এক মূলে জুখে লয় দুনা তুলে
ঝগড়ায় ঝড়ের আকার।
পণে বুড়ি নিরূপণ কাহনেতে চারিপণ
টাকাটায় সিকায় স্বীকার॥
এরূপে করিয়া হাট ঘরে গিয়া আর নাট
বাঁকা মুখে কথা কহে চোখা।
সুন্দর ওলান বোঝা তবু নহে মুখ সোজা
যাতনা চোকে লেখা-জোখা॥
দিয়াছে যে কড়ি যার দ্বিগুণ শুনায় তার
সুন্দর রাখিতে নারে হাসি।
ভারত হাসিয়া কয় এই সে উচিত হয়
বুনিপোর উপযুক্ত মাসী॥

## মালিনীর বেসাতির হিসাব

নাগর হে গিয়াছিনু নাগরীর হাটে।
তারা কথায় মনের গাঁটি কাটে॥
লাভ কে করিতে চায় মূল রাখা হৈল দায়,
এমন ব্যাপারে কেবা আঁটে।
পসারী গোপের নারী বসিয়াছে সারি সারি
রসের পসরা গীত নাটে॥
তোমার কথায় টাকা লয়ে গেনু জানি পাকা
তামা বলি ফিরে দিলে সাঁটে।

মুনসীর রাধা তায় তুমি মোহ পাও যায়
ভারত কি কবে সেই ঠাটে॥
বেসাতি কড়ির লেখা বুঝ রে বাছনি।
মাসী ভাল মন্দ কিবা করহ বাছনি॥
পাছে বল বুনিপোর মাসী দেয় খোঁটা।
যটি টাকা দিয়াছিলা সবগুলি খোঁটা॥
যে লাজ পেয়েছি হাটে কৈতে না জুয়ায়।
এ টাকা উচিত দেয়া কেবল জুয়ায়॥



তবে হয় প্রত্যয় সাক্ষাতে যদি ভাঙ্গি।
ভাঙ্গাইনু দুই কাহনে ভাগ্যে বেণে ভাঙ্গি॥
সেরের কাহন দরে কিনিনু সন্দেশ।
আনিয়াছি আধসের খাইতে সন্দেশ॥
আট পণে আধসের আনিয়াছি চিনি।
অন্য লোকে ভুয়া দেয় ভাগ্যে আমি চিনি
দুর্ল্লভ চন্দন চুয়া লঙ্গ জায়ফল।
সুলভ দেখিনু হাটে নাহি যায় ফল॥
কত কষ্টে ঘৃত পানু সারা হাট ফিরা।
যেটি কয় সেটি লয় নাহি লয় ফিরা॥
দুই পণে এক পণ কিনিয়াছি পান।
আমি গেই তেঁই পানু অন্যে নাহি পান॥
অবাক্ হৈনু হাটে দেখিয়া গুবাক।
নাহি বিনা দোকানীর না সরে গুবাক॥
দুঃখেতে আনিনু দুগ্ধ গিয়া নদীপারে।
আমা বিনা কার সাধ্য আনিবারে পারে॥
আট পণে কিনিয়াছি কাঠ আট আঁটি।
নষ্ট লোকে কাষ্ঠ বেচে তারে নাহি আঁটি॥
খুন হয়েছিনু বাছা চূণ চেয়ে চেয়ে।
শেষে না কুলায় কড়ি আনিলাম চেয়ে॥
লেখা করি বুঝ বাছা ভূমে খড়ি পাতি।
পাছে বল মাসী খাইয়াছে কড়ি-পাতি॥
মহার্ঘ্য দেখিয়া দ্রব্য না সরে উত্তর।
যে বুঝি বাড়িবে দর উত্তর উত্তর॥
শুনি স্মরে মহাকবি ভারত ভারত।
এমন না দেখি আর চাহিয়া ভারত॥

## মালিনীর সহ সুন্দরের কথোপকথন

বাজারে বেসাতি করি মালিনী আইল।
রন্ধন করিয়া রায় ভোজন করিল॥
মাসী মাসী বলি ডাক দিলা মালিনীরে।
ভোজনের পরে হীরা আইল ধীরে ধীরে॥
শুয়েছে সুন্দর রায় হীরা বৈশে পাশে।
রাজার বাড়ীর কথা সুন্দর জিজ্ঞাসে॥
নিত্য নিত্য যাও মাসী রাজ-দরবার।
কহ শুনি রাজার বাড়ীর সমাচার॥
রাজার বয়স কত রাণী কয় জন।
কয় কন্যা ভূপতির কয় বা নন্দন।
হীরা বলে সে সকল কব রে বাছনি।
পরিচয় দেহ আগে কে বট আপনি॥
বিষয় আশয়ে বুঝি রাজপুত্র হবে।
আমার মাথার কিরা চাতুরী না কবে॥
রায় বলে চাতুরী করিলে কিবা হবে।
ব্যক্ত হবে আগে পাছে ছাপা ত না রবে




শুনেছ দক্ষিণদেশে কাঞ্চী নামে পুর।
গুণসিন্ধু নামে রাজা তাহার ঠাকুর॥
সুন্দর আমার নাম তাঁহার তনয়।
এসেছি বিদ্যার আশে এই পরিচয়॥
শিহরিয়া প্রণাম করিয়া হীরা কয়।
অপরাধ মার্জ্জনা করিবে মহাশয়॥
বাপধন বাছা রে বালাই যাক্ দূর।
দাসীরে বলিলে মাসী ও মোর ঠাকুর॥
কৃপা করি মোর ঘরে যত দিন রবে।
এই ভিক্ষা দেহ কোন দোষ নাহি লবে
এখন বিশেষ কহি শুন হয়ে স্থির।
রাজার সকল জানি অন্দর বাহির॥
অর্দ্ধেক বয়স রাজা এক পাটরাণী।
পাঁচ পুত্র নৃপতির সবে যুব জানি॥
এক কন্যা আই বড় বিদ্যা নাম তার।
তার রূপ গুণ কহা বড় চমৎকার॥
লক্ষ্মী সরস্বতী যদি এক ঠাঁই হয়।
দেবরাজ দেখে যদি নাগরাজে কয়॥
দেখিতে কহিতে তবু পারে কি না পারে।
যে পারি কিঞ্চিৎ কহি বুঝ অনুসারে॥
অন্নপূর্ণা মঙ্গল রচিল কবিবর।
শ্রীযুক্ত ভারতচন্দ্র রায় গুণাকর॥

## বিদ্যার রূপবর্ণন

নবনাগরী নাগর-মোহিনী।
রূপ নিরুপম সোহিনী॥
শারদপার্ব্বন, সীধুবরানন, পঙ্কজকাননমোদিনী।
কুঞ্জরগামিনী, কুঞ্জবিলাসিনী লোচনখঞ্জনগঞ্জিনী॥
কোকিলনাদিনী গীঃপরিবাদিনী
হ্রীপরিবাদবিধায়িনী।
ভারতমানস মানসসরস,
রাসবিনোদবিনোদিনী॥
বিননিয়া বিনোদিয়া বেণীর শোভায়।
সাপিনী তাপিনী তাপে বিবরে লুকায়॥
কে বলে শারদ-শশী সে মুখের তুলা।
পদনখে পড়ি তার আছে কতগুলা॥
কি ছার মিছার কাম ধনুরাগে ফুলে।
ভুরুর সমান কোথা ভুরুভঙ্গে ভুলে॥
কাড়ি নিল মৃগমদ নয়ন হিল্লোলে।
কাঁদে রে কলঙ্কী চাঁদ মৃগ লয়ে কোলে।
কেবা করে কামশরে কটাক্ষের সম।
কটুতায় কোটি কোটি কালকূট সম॥




কি কাজ সিন্দূরে মাজি মুকুতার হার।
ভুলায় তর্কের পাঁতি দন্তপাঁতি তার॥
দেবাসুরে সদা দ্বন্দ্ব সুধার লাগিয়া।
ভয়ে বিধি তার মুখে থুইলা লুকাইয়া।
পদ্মযোনি পদ্মনালে ভাল গড়েছিল।
ভুজ দেখি কাঁটা দিয়া জলে ডুবাইল।
কুচ হৈতে কত উচ্চ মেরুচূড়া ধরে।
শিহরে কদম্ব-ফুল দাড়িম্ব বিদরে॥
নাভিকূপে যাইতে কাম কুচশম্ভু বলে।
ধরেছে কুন্তল তার রোমাবলী ছলে॥
কত সরু ডমরু কেশরি-মধ্যখান।
হরগৌরী কর-পদে আছে পরিমাণ॥
কে বলে অনঙ্গ-অঙ্গ দেখা নাহি যায়।
দেখুক যে আঁখি ধরে বিদ্যার মাজায়॥
মেদিনী হইল মাটি নিতম্ব দেখিয়া।
অদ্যাপি কাঁপিয়া উঠে থাকিয়া থাকিয়া
করিবর রামরম্ভা দেখি তার ঊরু।
সুবলনি শিখিবারে মানিলেক গুরু॥
যে জন না দেখিয়াছে বিদ্যার চলন।
সেই বলে ভাল চলে মরাল বারণ॥
জিনিয়া হরিদ্রা চাঁপা সোনার বরণ।
অনলে পুড়িছে করি তায় দরশন॥
রূপের সমতা দিতে আছিল তড়িৎ।
কি বলিব ভয়ে স্থির নহে কদাচিৎ॥

বসন-ভূষণ পরি যদি বেশ করে।
রতিসহ কত কোটি কাম ঝুরে মরে॥
ভ্রমর ঝঙ্কার শিখে কঙ্কণ-ঝঙ্কারে।
পড়ায় পঞ্চম স্বর ভাষে কোকিলারে॥
কিঞ্চিৎ কহিনু রূপ দেখেছি যেমন।
গুণের কি কব কথা না বুঝি তেমন॥
সবে এক কথা জানি তার প্রতিজ্ঞায়।
যে জন বিচারে জিনে বরিবেক তায়॥
দেশে দেশে এই কথা লয়ে গেল দূত।
আসিয়া হারিয়া গেল কত রাজ-সুত॥
ইথে বুঝ রূপসম নিরুপমা গুণে।
আসে যায় রাজপুত্র যে যেখানে শুনে॥
সীতা-বিয়া মত হৈল ধনুর্ভঙ্গ পণ।
ভেবে মরে রাজা-রাণী হইবে কেমন॥
বৎসর পনর ষোল হৈল বয়ঃক্রম।
লক্ষ্মী-সরস্বতী-পতি আইলে রহে ভ্রম॥
রাজপুত্র বট বাছা রূপ বড় বটে।
বিচারে জিনিতে পার তবে বড় ঘটে॥
যদি কহ কহি রাজা-রাণীর সাক্ষাৎ।
রায় বলে কেন মাসী বাড়াও উৎপাত॥
দেখি আগে বিদ্যার বিদ্যার কত দৌড়।
কি জানি হারায় বিদ্যা হাসিবেক গৌড়॥
নিত্য নিত্য মালা তুমি বিদ্যারে যোগাও।
এক দিন মোর গাঁথা মালা লয়ে যাও॥




বেলা হইল উচুর প্রচুর ভয় মনে।
ফুল লয়ে গেল হীরা রাজার ভবনে॥
নিজ গাঁথা মালা দিল আর সবাকারে।
সুন্দরের গাঁথা মালা দিলেক বিদ্যারে।
বসিয়ে রয়েছে বিদ্যা পূজার আসনে।
ভারত হীরারে কয় ঘূর্ণিত লোচনে॥

## মালিনীকে তিরস্কার

শুন লো মালিনী কি তোর রী ।
কিঞ্চিৎ হৃদয়ে না হয় ভীতি॥
এত বেলা হৈল পূজা না করি।
ক্ষুধায় তৃষ্ণায় জ্বলিয়া মরি॥
বুক বাড়িয়াছে কার সোহাগে।
কালি শিখাইব মায়ের আগে॥
বুড়া হলি তবু না গেল ঠাট।
রাঁড় হয়ে যেন ষাঁড়ের নাট॥
রাত্রে ছিল বুঝি বঁধুর ধূম।
এতক্ষণে তেঁই ভাঙ্গিল ঘুম॥
দেখ দেখি চেয়ে কতেক বেলা।
মেয়ে পেয়ে বুঝি করিস্ হেলা॥
কি করিবে তোরে আমার গালি।
বাপেরে কহিয়া শিখাব কালি॥
হীরা থর থর কাঁপয়ে ডরে।
ঝর ঝর জল নয়নে ঝরে॥
কাঁদি কহে শুন রাজকুমারি।
ক্ষম অপরাধ আমি তোমারি॥
চিকণ গাঁথনে বাড়িল বেলা।
তোমার কাজে কি আমার হেলা॥
বুঝিতে নারিনু বিধির ফন্দ।
করিনু ভাল রে হইল মন্দ॥
ভ্রম বারিবারে করিনু ভ্রম।
ভ্রম বৃথা হৈল ঘটিল ভ্রম॥
বিনয়েতে বিদ্যা হইল বশ।
অস্ত গেল রোষ উদয় রস॥
বিদ্যা কহে দেখি চিকণ হার।
এ গাঁথনি আই নহে তোমার॥
পুন কি যৌবন ফিরি আইল।
কিবা কোন বঁধু শিখায়ে দিল॥
হীরা কহে তিতি আঁখির নীরে।
যৌবন জীবন গেলে কি ফিরে?
নহে ক্ষীণ মাজা কুচ কঠোর।
কি দেখি বঁধু আসিবে মোর?
ছাড় আই বলা জানি সকল।
গোড়ায় কাটিয়া মাথায় জল॥
বড়র পিরীতি বালির বাঁধ।
ক্ষণে হাতে দড়ী ক্ষণেকে চাঁদ॥




কৌটায় কি আছে দেখ খুলিয়া
থাকিয়া কি ফল যাই চলিয়া ॥
বিদ্যা খোলে কৌটা কল ছুটিল
শর হেন ফুলশর ছুটিল ॥

শিহরিল ধনী দেখিয়া কল।
শ্লোক পড়ি আরো হইল বিকল
ডগমগ তনু রসের ভরে
ভারত হীরারে জিজ্ঞাসা করে ॥

## মালিনীকে বিনয়

কহে ওলো হীরা তোরে মোর কিরা
কি কল করিলি ফুলে।
গড়িল যে জন সে জন কেমন
বিশেষ কহ না খুলে ॥
হীরা কহে শুন কেন পুনঃ পুন
হান সোহাগের শূল।
কহিয়া কি ফল বুঝিনু সকল
আপন বুদ্ধির ভুল ॥
এ রূপ তোমার যৌবনের ভার
অদ্যাপি না হৈল বিয়া।
কোথা পাব বর ভাবি নিরন্তর
বিদরে আমার হিয়া ॥
যে জিনে বিচারে বরিবা তাহারে
কোন্ মেয়ে হেন কহে।
যে তোমা হারাবে তারে কবে পাবে
যৌবন তাহে কি রহে ॥

যৌবনে রমণ নহিল ঘটন
বুড়াইলে পাবে ভালে।
নিদাঘ-জ্বালায় তরু জ্ব'লে যায়
কি করে বরিষার কালে ॥
দেখিয়া তোমায় এই ভাবনায়
নাহি রুচে অন্ন-জল।
পাইয়া সুজন রাজার নন্দন
রাখিনু করিয়া ছল ॥
কাঞ্চিপুর ধাম গুণসিন্ধু নাম
মহারাজ রাজেশ্বর।
তাঁহার তনয় ভুবন-বিজয়
সুকবি নাম সুন্দর ॥
বঞ্চি বাপ-মায় একেলা বেড়ায়
করিয়া দিগ্বিজয়।
পথে দেখা পেয়ে রেখেছি ভুলায়ে
স্নেহে মাসী মাসী কয়

